# বিক্ষুব্ধ বাঙলা

শ্রীবিশ্ব বিশ্বাস



বিশ্বাস পাবলিশিং হাউস • কলিকাতা-৯

যুগে যুগে যখনই অত্যাচার, অনাচার, অবিচার মানুষের সমাজে নামে তখনই হয় বিপ্লবের সম্ভাবনা। বিপ্লবের উৎপত্তি ও গতিবেগ নির্ভর করে শোষিত সমাজের মানুষের উপর। যে সমাজের মানুষ যতই সচেতন ও সংবেদনশীল সেই সমাজে বিপ্লবের গতিবেগ হয় প্রবল ও অবিরাম। আমাদের বাংলা তাই বিপ্লবের ক্ষেত্রে চিরদিন অগ্রগামী, বিক্ষোভে ফেটে পড়েছে আপামর জনসাধারণ অন্যায়ের বিরুদ্ধে। বিপ্লবের ক্ষেত্রে বাংলার অবদান যে বিতর্কিত নয় তা আজ সকলেই স্বীকার করছেন।

পরাধীনতা, যুদ্ধ, দাঙ্গা, হানাহানি, দুর্ভিক্ষ, মহামারী, বঙ্গব্যবচ্ছেদ, পথে পথে বাস্তহারার আর্তনাদ—আর অন্যদিকে ধনিকের ভোগবিলাস, মানুষের ভাগ্য নিে উপহাস, রাজনীতির খেলা নির্মম নিষ্ঠুর। চক্র-চক্রান্তে দীর্ণ বাংলার বুকে আজ বিপ্লবের জোয়ার। যুগে যুগে বিপ্লবের সমাবেশে বিপ্লবী বাংলা এঁকেছে তার [illegible] পথও দেখাবে এই বিপ্লবী বাংলা।

"কী গাহিবে, কী শুনাবে ! বলো মিথ্যা আপনার সুখ,
মিথ্যা আপনার দুঃখ। স্বার্থমগ্ন যেজন বিমুখ
বৃহৎ জগৎ হতে সে কখনো শেখেনি বাঁচিতে
মহাবিশ্বজীবনের তরঙ্গেতে নাচিতে নাচিতে
নির্ভয়ে ছুটিতে হবে, সত্যেরে করিয়া ধ্রুবতারা,
মৃত্যুরে করি না শঙ্কা। দুর্দিনের অশ্রুজল ধারা
মস্তকে পড়িবে ঝরি—তারি মাঝে যাবো অভিসারে
তার কাছে, জীবন সর্বস্বধন অর্পিয়াছি যারে
জন্ম জন্ম ধরি। কে সে? জানি না কে। চিনি নাই তারে—
শুধু এইটুকু জানি—তারি লাগি রাত্রি-অন্ধকারে
চলেছে মানবযাত্রী যুগ হতে যুগান্তর পানে
ঝড়ঝঞ্ঝা বজ্রপাতে, জ্বালায়ে ধরিয়া সাবধানে
অন্তর প্রদীপখানি।"

—রবীন্দ্রনাথ

# প্রথম খণ্ড

## বণিকরাজ ইংরাজ শোষণ

এবং

## সশস্ত্র বিপ্লব ও গণবিদ্রোহের সূচনা

দস্যু পদপাদুকার তলে
অশুচি কর্দম সেই
চিরচিহ্ন দিয়ে গেছে
তোমার দুর্ভাগা ইতিহাসে।

—**রবীন্দ্রনাথ**

## ॥ এক ॥

## *বঙ্গোপসাগরে ইউরোপীয় বণিক* ( ১৪৯৮—১৭৫৭ )

সাড়ে তিন শ' বছর আগেকার কথা। তখন পৃথিবীর কোথাও কলকারখানা হয়নি। হাতে তৈরী জিনিষের সেদিন প্রচলন ছিল। ভারতের লোকের হাতে তৈরী জিনিষ আদিম কাল থেকে পৃথিবীর মধ্যে সেরা ছিল। পশ্চিম দেশের বাজারে বাজারে ভারতের পণ্যের সুনাম ছিল।

সেই সব দেশের লোকেরা ভারত থেকে ভাল ভাল জিনিষ কিনে নিয়ে গিয়ে সে সব দেশের বড় বড় বাজারে বিক্রি করত। প্রথম প্রথম ইটালীবাসী বাণকদের হাতে ছিল ভারতীয় পণ্যের একচেটিয়া ব্যবসা। ভুমধ্যসাগরের পূর্বতীরবর্তী জেনোয়া ও ভেনিসের বাজারে তারা বেচত ভারতের পণ্য। সেখানে থেকে ঐসব জিনিস ব্যবসার জন্য কিনে নিয়ে যেত নানান দেশের লোকরা।

ইসলাম ধর্মের প্রবর্তক মোহাম্মদের শিষ্যগণের হাতে আরবরাষ্ট্র যখন সবল হয়ে উঠল তখন ইটালীবাসী বণিকদের হাত থেকে আরবীয় বণিকদের হাতে চলে যায় এই ব্যবসা। তাদের বাজার ছিল মিশরের আলেকজান্দ্রিয়া বন্দর।

যীশু খৃষ্টের ধর্মালোকে তখন সভ্যতার প্রাঙ্গনে পা দিয়েছে পশ্চিম ইউরোপের লোকেরা। তারাও নিজেদের দেশে বেচাকেনা করত ভারতীয় পণ্য। তারা দেখল ইটালীবাসী বণিকদের অথবা

আরব বণিকদের কাছ থেকে ভারতীয় পণ্য কিনে ব্যবসা করার চেয়ে সোজা ভারত থেকে কিনে ব্যবসা করলে বেশী লাভ হবে।

তাদের পক্ষে ভারতে আসার সুবিধা ছিল না, কারণ ইটালী ও আরবের বণিকদের হাতে ছিল ভূমধ্যসাগর ও লোহিতসাগরের পথ। তখন তৈরী হয় নি সুয়েজখালের পথ। তারা খুঁজতে লাগল ভারতে আসার অন্য পথ।

আফ্রিকার পশ্চিমপ্রান্ত ঘুরে ভারতে আসার পথ বার করলেন একজন পর্তুগীজ···ভাস্কো-ডা-গামা! ১৪৯৮ সালের কথা সেটা।

ভাস্কো-ডা-গামার এই পথ—আফ্রিকার পশ্চিমপ্রান্ত দিয়ে ভারতে আসার পথ—যেমন দুর্গম, তেমন বিপদসঙ্কুল।

এই পথ ধরে ভারতে আসে দলে দলে পর্তুগীজ। আরাকান ও চট্টগ্রামের উপকূলে তারা স্থাপনা করে উপনিবেশ। আরাকানের রাজা তাদের বিতাড়িত করলে তারা বঙ্গোপসাগরের ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপে আশ্রয় নিয়ে জলপথে দস্যুতা করে।

জলদস্যুদের নেতা গণ্ডালে সন্দীপের মোগলশাসক ফতে খাঁকে পরাজিত করে এবং সন্দীপে উপনিবেশ স্থাপনা করে তার অধিপতি হয়।

সপ্তদশ শতাব্দীর প্রারম্ভ। পর্তুগীজদের ভয়ে রাজমহল থেকে ঢাকায় এসেছে তখন বাংলার রাজধানী। তাদের পিছু পিছু আসে ওলন্দাজ, দিনেমার, ফরাসী ও ইংরাজ। ওলন্দাজদের সাহায্যে আরাকানের মগরা পর্তুগীজদের পরাজিত করল। গোয়ায় পালিয়ে যায় পর্তুগীজ।

১৬২৬ সন।

সম্রাট সাজাহান তখন ভারতের সিংহাসনে, আর বাংলার নবাব সুবাদার কাসেম খাঁ।

বাংলায় তখন পর্তুগীজদের বিশেষ প্রতিপত্তি এবং তার কেন্দ্র ছিল হুগলীর সন্নিকটে ব্যাণ্ডেল দুর্গ।

ষোড়শ শতাব্দীর মাঝামাঝি সময় থেকে এখানে বসে পর্তুগীজদের একটি উপনিবেশ। এই উপনিবেশের বলে পর্তুগীজদের হাতে চলে যায় বাংলার নৌবাণিজ্য।

কাসেম খাঁ বাংলার নৌবাণিজ্যকে পুনরুদ্ধার করার জন্য অবরোধ করেন পতুর্গীজদের হুগলী বন্দর। হেরে যায় পর্তুগীজ। ফলে হুগলী হয় বাংলাদেশের রাজবন্দর।

* * * *

পর্তুগীজদের পতনে বাংলার নৌবাণিজ্য চাঙা হ'ল কিন্তু মাথা তুলে দাঁড়াবার অবসর পায় না। বিলাসিতায় আর অনাচারে তখন ঝিমিয়ে আস্‌ছে মোগল রাজশক্তি।

মসনদ নিয়ে রাজপরিবারে নিরন্তর ষড়যন্ত্র রুদ্ধ করেছে দেশের উন্নতির পথ। বাংলার সমাজে জমেছে কুসংস্কার, কাপুরুষতা আর কদাচার। সেই সুযোগে আসে ভারতের লোনা জলে নবজাগ্রত ইউরোপের জাতিরা—ওলন্দাজ, দিনেমার, ফরাসী, ইংরাজ।

তারা এল কেন?—ভারতের সোনার ফসলের লোভে যেমন একদিন এসেছিল রোম আর আরবের লোক। ভারতের পণ্য নিয়ে তাদের মধ্যে পড়ে গেল হানাহানি।

* * * *

সাজাহানের রাজসভা। সম্রাট চিন্তাকুল। তাঁর কন্যা পীড়িতা।—কোন চিকিৎসকই ভাল করতে পারছেন না। রাজসভার প্রবেশদ্বারে দেখা গেল একজন ফিরিঙ্গী মাথা নত করে কুর্নিশ ঠুকতে ঠুকতে

সিংহাসনের দিকে অগ্রসর হচ্ছে। অনতিদূরে এসেই সে স্পর্শ করল ভূমি লুণ্ঠিত হয়ে মসনদের মাটি। তারপর হাঁটু গেড়ে সিংহাসনের তলায় বসে সম্রাট সাজাহানের চরণ চুম্বন করল।

সম্রাট প্রশ্ন করলেন: কী সংবাদ, বিদেশী।

"আপনার কন্যার অসুখ আমি ভাল করতে পারি।"

উত্তর দিল ফিরিঙ্গী।

বিদেশী অপরিচিত ফিরিঙ্গীই সম্রাট কন্যার অসুখ ভাল করল।

সাজাহান সন্তুষ্ট হয়ে ফিরিঙ্গীকে বহুস্বর্ণরত্ন দিতে গেলেন কিন্তু সে নিল না ঐ সব।

সে প্রার্থনা করল তার স্বদেশীয়দের জন্য ভারতের মাটিতে বিনাশুল্কে বাণিজ্য করবার অধিকার।

এই চিকিৎসকের নাম গেরবিল বাউটন।

বাউটন কোন দেশের লোক তা না বললেও চলে, কারণ অতখানি স্বদেশ-প্রীতি ও স্বজাতি-প্রীতি ইংরাজজাতি ছাড়া আর কার আছে?

ইংরাজ আমাদের অনেক দুঃখের কারণ। তারা নিজেদের দেশের স্বার্থে আমাদের দেশকে করেছে অনেক শোষণ তবু ইংরাজজাতির কাছে শেখবার আছে দেশপ্রেম।

ইংরাজজাতির এত সৌভাগ্য ও উন্নতির মূল ভারতবর্ষ। এই ভারতবর্ষকে পাবার জন্য ইউরোপের জাতিদের মধ্যে পড়েছিল কাড়া-কাড়ি কিন্তু ভারতবর্ষ পাবার সৌভাগ্য লাভ করল ইংরাজ শুধুমাত্র অকপট দেশপ্রেমের জোরে। আর তার গোড়া এই ফিরিঙ্গী চিকিৎসক।

শেখবার মত দেশপ্রেম বটে।

১৬৩৬ সন। সম্রাট সাজাহানের আদেশে অতঃপর ইংরাজরা বিনাশুল্কে বাংলাদেশের সর্বত্র বাণিজ্য করবার এবং কুঠি নির্মাণ করবার অধিকার পেল।

ইউরোপের লোকেরা তখন এদেশের তামাক, আফিঙ, চা, নীল,

সোরা, চিনি, মসলিন প্রভৃতি নিয়ে বাণিজ্য করত। ইংরাজদের বাণিজ্যর প্রধান বস্তু ছিল সোরা। ইংলণ্ডে তখন চলছিল গৃহবিবাদ, তাই সোরার দাম ছিল চড়া। গোলাগুলি আর বারুদ তৈরী করতে সোরা লাগত।

বাংলার নবাব তখন সুপরিচিত সায়েস্তা খাঁ। তাঁর রাজত্বকাল ১৬৬৩—১৬৭৬ এবং ১৬৭৯—১৬৮৯। এই প্রথম কয় বৎসর ইংরাজ বাণিজ্যের উন্নতিকাল এবং পরবর্তী বৎসরে (তন্মধ্যে তিন বৎসর আজিম খাঁ ও সুফী খাঁর রাজত্ব) নির্যাতনের মুখে পড়ল ইংরাজ বাণিজ্য।

সায়েস্তা খাঁর রাজত্বের প্রথমকালে ইংরাজ বাণিজ্যের উন্নতি। বালেশ্বর আর হুগলীতে তৈরী হল তাদের কুঠি। আর বালেশ্বর, পাটনা, হুগলী, কাসিমবাজার, ঢাকায় তাদের বসল প্রতিনিধি।

১৬৬৯ খৃষ্টাব্দে সায়স্তা খাঁর আদেশে ইংরাজরা জাহাজ নিয়ে গঙ্গায় প্রবেশ করবার অনুমতি পেল এবং ১৬৭২ খৃষ্টাব্দে বিনাশুল্কে বাংলার সর্বত্র বাণিজ্য করবার অনুমতি পায়।

সায়েস্তা খাঁর রাজত্বের দ্বিতীয় কাল। বাদশাহ আওরঙজেব। দিকে দিকে বিদ্রোহের বাজল ডঙ্কা। শিখ রাজপুত মারাঠা জাগে, জাগে আফগান। সমুদ্রে বিদেশী সওদাগর। ভারতের সোনার ফসলের মধ্যে দাঁড়িয়ে ইংরাজ দেখে ভারতে অরাজকতার চিহ্ন আর জাতীয়তার ভাঙন। বক্ষে জাগে ইংরাজের এক সোনার সাম্রাজ্য-লাভের আশা.........

*　　*　　*

চলে বিদ্রোহ আর যুদ্ধ। যুদ্ধের জন্য চাই অর্থ।

আওরঙজেব হিন্দু আর খৃষ্টানদের উপর ধার্য করলেন জিজিয়া কর—আয়ের উপর শতকরা দেড় টাকা। ইংরাজবণিকরা সাজাহানের

আদেশে বিনাশুল্কে ব্যবসা করত। কেবল মাত্র তিন হাজার টাকা দিত বাৎসরিক কর।

এখন বন্ধ হয়ে গেল তাদের বিনাশুল্কে ব্যবসা। শতকরা দু' টাকা শুল্ক ও শতকরা দেড়টাকা জিজিয়া কর—মোট সাড়ে তিন টাকা ধার্য হ'ল শুল্ক।

১৬৮০ খৃষ্টাব্দে সুরাট ছাড়া আর সর্বত্র উঠে যায় ইংরাজ বণিকদের উপর উপরোক্ত কর। বাংলার ইংরাজবাণিজ্য মাদ্রাজের অধীনতা থেকে মুক্ত হল এবং হুগলীতে তার কেন্দ্র হ'ল।

দুদিন পরে আবার ইংরাজদের সাথে বাদ্‌শাহের বিবাদ সুরু হ'ল।

বিদ্রোহী হিন্দু জমিদারদের সাথে ইংরাজদের সংযোগ আছে এই সন্দেহে বাদশাহ আদেশ দিলেন যে ইংরাজরা আর ভারত থেকে এক রতি পরিমাণ সোরাও রপ্তানি করতে পারবে না।

বাংলার ব্যবসা এভাবে বন্ধ হয়ে যাওয়ায় ইংরাজরা খুঁজতে লাগল ব্যবসার নূতন স্থল।

আরাকান রাজার হাত থেকে মোগলের হাতে এসেছে তখন চট্টগ্রাম। মগদের সহায়তার আশায় চট্টগ্রামকে পছন্দ করল ইংরাজরা। গোপনে গোপনে চট্টগ্রাম দখলের এক বিরাট ও ব্যাপক আয়োজন করল তারা।

ধরা পড়ে গেল তাদের এ আয়োজন। তাদের সমস্ত কুঠি ও দুর্গাদি দখল করে নেওয়া হ'ল এবং বাংলা দেশ থেকে তাড়িয়ে দেওয়া হ'ল সমস্ত বিদেশী বণিকদের। ইংরাজের বাণিজ্য হল একদম নষ্ট।

সায়েস্তা খাঁর আমলে উন্নতির চরম শিখরে উঠেছিল ইংরাজ বাণিজ্য। আবার সায়েস্তা খাঁর আমলে তার পতন হল।

*     *     *

ইংরাজের চোখে তখন নাচছে সাম্রাজ্যের স্বপ্ন। আওরঙজেবের কাছে তারা ক্ষমা প্রার্থনা করল।

সম্রাট খুশী হয়ে বাংলার নবাব ইব্রাহিম খাঁকে ইংরাজবণিকদের বাংলায় ফিরিয়ে আনবার জন্য আদেশ দিলেন।

১৬৯০ খৃষ্টাব্দ। বৃটিশ ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির লোকরা বাংলায় প্রত্যাবর্তন করল। কোম্পানির কর্মচারী জব চার্ণক হুগলী নদীর তীরে ক্রয় করল তিনখানি গ্রাম এবং কলকাতা নগরীর পত্তন করল। ইংরাজের ভারতীয় বাণিজ্য এই কলকাতায় কেন্দ্রীভূত হয়।

১৬৯৯—১৭০০ খৃষ্টাব্দে এই কলকাতায় স্থাপিত হয় ইংরাজদের ফোর্ট উইলিয়াম দুর্গ। ইংরাজের ভাগ্যবিধাতা এই কলকাতা।

* * *

দুই প্রতিদ্বন্দ্বী ইংরাজ সওদাগর কোম্পানীর মধ্যে সুরু হয় বিবাদ। ভারতের অন্তর্দ্বন্দ্বের সুযোগে তারা করত দস্যুতা।

বোম্বেটের অত্যাচার তীব্রতম হওয়ায় সম্রাট সমস্ত ইউরোপীয়ানদের বন্দী করে রাখবার আদেশ দিলেন।

গঙ্গাবক্ষে এই ব্যাপারে মোগলদের সাথে ইংরাজদের সংঘর্ষ বাঁধবার উপক্রম হয়।

সম্রাট পরে আদেশ প্রত্যাহার করেন। ১৭০৫—৬ খৃষ্টাব্দে ইংরাজদের দুটি ইষ্ট ইণ্ডিয়া কোম্পানি এক হ'ল। কলকাতার নিরাপত্তার বিধান হল। কলকাতা জনাকীর্ণ নগরীতে পরিণত হল। মাদ্রাজ থেকে ইহা হতে লাগল স্বতন্ত্র শাসিত।

বাদশাহ আওরঙজেবের মৃত্যু হল। সুরু হল মসনদ নিয়ে লড়াই। বাংলার নবাব তখন দেওয়ান মুর্শিদকুলি খাঁ। ঢাকা থেকে নবনির্মিত নগর মুর্শিদাবাদে তিনি তাঁর রাজধানী আনলেন।

* * *

মুর্শিদাবাদ নামের সাথে বাংলার বহু স্মৃতি, হর্ষ ও বিষাদ বিজড়িত। গঙ্গার দুধার ধরে কয়েক মাইল ব্যাপী ছিল এই নগর।

ইংরজেরা বলে তখন সৌন্দর্যে, ঐশ্বর্যে ও জাঁক জমকে মুর্শিদাবাদ নগরের সাথে লণ্ডন নগরীরও তুলনা হ'ত না।

আজ তা জঙ্গলভরা পড়ো জমিতে রূপায়িত হয়ে আমাদের দৃষ্টিকে ব্যথাতুর করে। সে মুর্শিদাবাদ আজ কতক কালের গর্ভে আর কতক গঙ্গাগর্ভে বিলীন।

মুর্শিদাবাদ কাশিমবাজারের অন্তর্ভুক্ত একটি নগর। আজ কাশিমবাজার একটি গ্রাম মাত্র। কিন্তু সেদিন কাশিমবাজার ছিল একটি ব-দ্বীপ—গঙ্গা, পদ্মা, জলঙ্গী দিয়ে ঘেরা।

বৈদেশিক বাণিজ্যে কাশিমবাজার ছিল সেরা। ইউরোপের বন্দরে বন্দরে তখন কাশিমবাজারের নাম।

মুর্শিদকুলি খাঁ ১৭১২—২৫ খৃষ্টাব্দ পর্যন্ত রাজত্ব করেন। বাংলার বাণিজ্যের উন্নতি ছিল তাঁর একান্তভাবে কাম্য। বাংলার বাণিজ্যে ইংরাজগণ ছিলেন তখন অদ্বিতীয়। ইংরাজদের উপর তাই তিনি ছিলেন বিদ্বেষভাবাপন্ন। তাই তিনি ইংরাজের প্রতিদ্বন্দ্বীদের উপর সদয় হলেন।

…অস্ট্রিয়ান নেদারল্যাণ্ড বণিকদের ওয়েষ্টেণ্ড কোম্পানিকে বাংলায় ব্যবসা করবার অনুমতি দিলেন। গঙ্গার পূর্বতীরে কলকাতার সাড়ে সাত ক্রোশ দূরে বাঁকিবাজার নামক গ্রাম তিনি জার্মানদের বাসের জন্য নির্দিষ্ট করেন—উদ্দেশ্য ইংরাজের ক্রমোন্নতিতে বাধা দান।

ওলন্দাজ ও ইংরাজবণিকগণ এবং হুগলীর ফৌজদার আপত্তি জানালে নবাবের আদেশে মীরজাফরের নেতৃত্বে একদল সৈন্য জার্মানদের বিরুদ্ধে প্রেরিত হ'ল। মীরজাফর বাঁকিবাজার দুর্গ ধ্বংস করতঃ জার্মানদের বিতাড়িত করলেন।

পরবর্তী নবাব মুর্শিদকুলি খাঁর জামাতা সুজাউদ্দিন। এঁর রাজত্বকাল ( ১৭২৫-৩৯ )।

ইংরাজদের কোন অপরাধের জন্য তিনি আদেশ দেন—ইংরাজের কুঠিতে কেউ যেন কৃষি শস্য চালান না দেয়।

ইংরাজরা ক্ষমা প্রার্থনা করায় মিটে যায় ব্যাপার।

সুজাউদ্দিনের মৃত্যুর পর তৎপুত্র সরফরাজ নবাবী করেন মাত্র তিন বৎসর। সুজার অন্যতম রাজকর্মচারী আলিবর্দি। সুজার কুশাসন থেকে জনসাধারণকে বাঁচাবার জন্য আলিবর্দি যুদ্ধে সুজাকে নিহত করেন এবং নিজে নবাব হন।

মারাঠা বর্গীর আক্রমণে বাংলা তখন তোলপাড়। বর্গীর আক্রমণে প্রতিরোধে কাটল তাঁর সারাজীবন।

১৭৪২—৫৬ সাল পর্যন্ত তিনি রাজত্ব করেন। মারাঠা আক্রমণ কৌশলে প্রতিহত করে দেশের পানে যখন তিনি তাকালেন তখন দেখলেন বাংলার বাণিজ্য ইংরাজের মুঠির ভিতর কিন্তু বাহু তখন তাঁর শিথিল—শিয়রে তখন পরকালের ডাক।

আলিবর্দির দৌহিত্র বালক সিরাজ—ভবিষ্যৎ নবাব। দেখলেন বিদায়ী নবাবের দৃষ্টি গঙ্গার অস্তাচলগামী সূর্যরশ্মির পানে চেয়ে ধীরে ধীরে মুদ্রিত হ'ল—শুধু তার কানে এল অস্ফুট কণ্ঠস্বর—ইংরাজ।

## ॥ দুই ॥

## *পলাশীর যুদ্ধ* ( ২৩শে জুন ১৭৫৭ )
## ও *সিরাজের আত্মদান* ( ৩ জুলাই, ১৭৫৭ )

আলিবর্দি খাঁর তিন মেয়ের সঙ্গে তাঁর বড় ভাই হাজি আহমদের তিন ছেলের বিবাহ হয়।

প্রথমা কন্যা ঘসেটি বেগম। তাঁর স্বামী নওয়াজেস ঢাকার শাসনকর্তা। তিনি সস্ত্রীক থাকতেন মুর্শিদাবাদ মোতিঝিল প্রাসাদে। ঢাকার শাসনকার্যের ভার ছিল দেওয়ান রাজা রাজবল্লভের পুত্র কৃষ্ণবল্লভের উপর।

সিরাজ যখন রাজা হলেন তখন ঘসেটি বেগম নিঃসন্তান ও বিধবা। ইনি চিরদিনই সিরাজ বিদ্বেষী।

সিরাজের বিরুদ্ধে ষড়যন্ত্রে তিনি ছিলেন প্রধানা নায়িকা। দেওয়ান রাজা রাজবল্লভের মাধ্যমে তিনি কাশিম বাজারের ইংরাজ কুঠির অধ্যক্ষ ওয়াটস্ সাহেবের সাথে ষড়যন্ত্র সুরু করলেন এবং সিরাজের বিরুদ্ধে তৈরী করলেন একদল সৈন্য।

দ্বিতীয়া কন্যা মুন্না বেগম। মুন্না বেগমের স্বামী সৈয়দ আহম্মদ পূর্ণিয়ার নবাব। তৎপুত্র শওকতজঙ সিরাজের সিংহাসন আরোহণের কথা শুনে নিজেকে বাংলার নবাব বলে ঘোষণা করলেন এবং তাঁর সাথে গোপনে মিলিত হ'ল রাজ্যের কয়েকজন প্রধান প্রধান রাজ-কর্মচারী এবং ধনী লোক। এদের নেতা আলিবর্দির ভগ্নীপতি ও বাংলার সেনাপতি মীরজাফর।

তৃতীয়া কন্যা আমিনা। তাঁর পুত্র সিরাজ—আলিবর্দির প্রিয় দৌহিত্র এবং আলিবর্দির মনোনীত বাংলার নূতন নবাব।

*　　　*　　　*

সিরাজের আপন লোক সিরাজের বিদ্বেষী। আলিবর্দির অনুগৃহীত সকল লোক আলিবর্দির নির্বাচিত প্রতিনিধি সিরাজের সর্বনাশ সাধনে উদ্যত। তবু সিরাজ অটল!

·····আলিবর্দির স্বপ্ন—মারাঠা ফিরিঙ্গীর শোষণের হাত থেকে বাংলার মুক্তিসাধন। সে স্বপ্নকে সার্থক করবার ভার সিরাজের উপর।

সিরাজ শপথ নিলেন—মসনদ নিয়ে ষড়যন্ত্রের বিষাক্ত বায়ু বাংলার বুক থেকে দূর করতে হবে, আর রাজপরিবারের গৃহবিবাদের সুযোগে যে ইংরাজ বণিকগণ স্বর্ণপ্রসবিনী বাংলাকে গ্রাস করবার সুযোগ খুঁজছে তাদের সীমাহীন স্পর্ধা ধূলায় লুটোতে হবে।

······ক্ষিপ্র গতিতে সিরাজ সন্দেহভাজন রাজকর্মচারীদের করলেন অপসারিত এবং জনসাধারণের ভিতর থেকে বাছা বাছা লোক নিয়োগ করলেন। মীরজাফরের স্থলে মীরমদন (শোনো যায় মীরমদন নাকি মীরজাফরের জ্যেষ্ঠ ভ্রাতার ব্রাহ্মণ পত্নীর সন্তান) পেলেন প্রধান সেনাপতির পদ এবং মোহনলাল নামক একজন হিন্দুযুবক পেলেন বাংলাদেশের দেওয়ানের পদ, আর হলেন সিরাজের প্রধান পরামর্শ দাতা।

শাসন কার্যে অদলবদল সাধন করে সিরাজ বিশ্বাসঘাতকদের দমনে উদ্যোগী হলেন।

ঘর ঠিক করে ইংরাজ শক্তিকে সাফল্যের সঙ্গে আঘাত দেওয়ার জন্যই ছিল তাঁর এই আয়োজন।···

···ঘসেটি বেগমের মোতিঝিল সিরাজ দখন করলেন এবং বেগমকে

বন্দিনী করলেন। বেগমের দুই প্রতিনিধি হোসেনকুলি ও হোসেন-উদ্দিনকে নবাব হবার আগে গুপ্ত ঘাতক দ্বারা নিহত করেন।

বেগমের ঢাকার প্রতিনিধি রাজা রাজবল্লভের পুত্র কৃষ্ণবল্লভ প্রাণের ভয়ে ধনরত্ন ও পরিবারবর্গ নিয়ে ঢাকা থেকে কলকাতায় আশ্রয় নিলেন।

...পূর্ণিয়ায় মধ্যমা মাসীর পুত্র বিদ্রোহী শওকতজঙকে দমন করবার জন্য সৈন্যসহ অগ্রসর হলেন সিরাজ। ইংরাজ কোম্পানীকে আশ্রিত কৃষ্ণবল্লভকে তাঁর হস্তে সমর্পণ করবার আদেশ দিলেন। কিন্তু সংবাদ এল ইংরাজ কোম্পানী তাঁর আদেশে কর্ণপাত না করে করছেন আত্মরক্ষার ব্যবস্থা।

ইংরাজ কোম্পানীর এ দাম্ভিকতা সিরাজের অসহ্য হ'ল।

পূর্ণিয়ার অভিযান বন্ধ করে তিনি কলকাতা অভিযান করলেন। নবাব সৈন্য অধিকার করল কলকাতা ( জুন ১৭৫৬ )।

মাদ্রাজের দিকে পলায়নপর হলেন অধ্যক্ষ ড্রেক।

কলকাতার নাম হ'ল আলিনগর। আলিনগরের শাসনভার অর্পিত হ'ল মানিকচাঁদের উপর।

...এবার সিরাজ মোহনলালের সাথে চললেন পূর্ণিয়া অভিযানে।

শওকতজঙকে নিহত করে বিজয়ীর বেশে মুর্শিদাবাদে ফিরলেন নবাব। নবাবী লাভের তিন মাসের মধ্যে তিনি দমন করলেন বিদ্রোহ। স্বস্তির নিঃশ্বাস ফেললেন সিরাজ।

* * *

কিন্তু বিধাতার ইচ্ছা অন্যরূপ। আবার একখানা মেঘ। ঘন কাল মেঘ বাংলা দেশের মাথার উপর। বাংলার দুর্যোগের যেন শেষ নেই আর।

যতদিন যায় ততই ভারী হয় দুর্যোগের বোঝা। এতদিন ছিল অস্ত্রের সাথে অস্ত্রের লড়াই। এবার কূটনীতি। এরা ইংরাজ!

কলকাতা পুনরধিকার ও সিরাজের উপর প্রতিশোধ নেবার জন্য দিকে দিকে ইংরাজদের চলে আয়োজন।

জুলাই-এর মাঝামাঝি অধ্যক্ষ ড্রেক সাহেব কলকাতার খবর সহ মানিংহামকে মাদ্রাজে প্রেরণ করলেন এবং নিজে ফলতায় সুরক্ষিত দুর্গে অনুচরগণসহ আশ্রয় নিলেন।

অক্টোবরের মাঝামাঝি যুদ্ধের জন্য ইংরাজ সুরু করল সাজসজ্জা। জলপথে ও স্থলপথে চলে বাংলার দিকে কর্ণেল ক্লাইভের অধীনে ইংরাজবাহিনী।

ডিসেম্বর মাসের শেষাশেষি ক্লাইভের সৈন্যবাহিনী বজবজের নিকট উপনীত হয়।

কলকাতার শাসনকর্তা মানিকচাঁদ বজবজে ইংরাজ সৈন্যদের আক্রমণ করলেন। অশ্বারোহী সৈন্যগণের অবহেলার জন্য মানিকচাঁদ পরাজিত হলেন এবং কলকাতা অরক্ষিত অবস্থায় রেখে মুর্শিদাবাদে পলায়ন করলেন।

ক্লাইভের সৈন্য জানুয়ারি মাসের প্রারম্ভে কলকাতায় উপনীত হলেন। কাপ্তেন কুট অধিকার করলেন কলকাতার দুর্গ। ড্রেক পুনঃ প্রাপ্ত হলেন দুর্গের শাসনভার। অতঃপর ইংরাজ সৈন্যরা হুগলী অধিকার করল।

মুর্শিদাবাদে পৌছাল এই সংবাদ।

ক্রুদ্ধ নবাব সিরাজ বিরাট সৈন্যবাহিনী নিয়ে কলকাতায় উপনীত হলেন। সুচতুর ক্লাইভ পাঠালেন মিত্রতার প্রস্তাব। নবাব সম্মত হলেন।

ইংরাজ ও নবাবের মধ্যে মিত্রতা প্রতিষ্ঠিত হ'ল ১৭৫৭ সনের ফেব্রুয়ারি মাসের মাঝামাঝি।

ইউরোপে তখন লাগল ইঙ্গ-ফরাসি যুদ্ধ। ইংরাজরা বাংলার ফরাসী উপনিবেশ চন্দননগর আক্রমণ করবার জন্য উদ্যত হ'ল।

নবাব ইংরাজদের চন্দননগর আক্রমণ করতে নিষেধ করলেন।

ইংরাজরা নবাবের আদেশে কর্ণপাত করল না।

নবাব রাজা দুর্লভরামকে হুগলীতে পাঠালেন ফরাসিদের সাহায্যের জন্য এবং হুগলীর ফৌজদার মহারাজ নন্দকুমারকে ফরাসিদের সাহায্য করবার জন্য তিনি নির্দেশ দিলেন!

নন্দকুমার মনে করলেন ঐ পরিস্থিতিতে ইংরাজদের বিরোধিতা করা অসমীচিন এবং ফরাসিদের সহায়তা না করে রাজা দুর্লভরামকে প্রত্যাবর্তন করতে বাধ্য করালেন। ইংরাজরা সহজেই চন্দননগর অধিকার করল।

*　　　*　　　*

নবাব সিরাজ নন্দকুমারকে পদচ্যুত করলেন। চন্দননগর দুর্গস্থ পলায়িত সৈন্যদের তিনি কাশিমবাজারের ফরাসিদের কুঠিতে আশ্রয় দিলেন।

ক্লাইভ নবাবকে লিখলেন—ফরাসিদের ইংরাজ হস্তে সমর্পণ করা হ'ক এবং ইংরাজদের কাশিম বাজারের ফরাসি কুঠি অধিকার করতে দেওয়া হ'ক।

নবাব অসম্মত হলেন।

কাশিম বাজারের ফরাসি কুঠির অধ্যক্ষ লং সাহেবকে তাঁর সৈন্য সামন্ত সহ পাটনার দিকে নিরাপদস্থানে প্রেরণ করলেন।

নবাব ও ইংরাজ পরস্পর সন্দেহভাবাপন্ন। বিবাদ আসন্ন।

*　　　*　　　*

সিরাজের বিরোধীদের সামনে এল সুবর্ণ সুযোগ। কাশিম বাজারের ওয়াটস্ সাহেবের কুঠি আর বিশ্বাসঘাতকদের রুদ্ধ কক্ষে

চলতে লাগল গোপন সলাপরামর্শ। শুধু একা সিরাজ—একা বালক সিরাজ তখন উন্মাদের মত ছুটছেন ইংরাজের শোষণ পটু হাত থেকে বাঁচাতে সোনার বাংলাকে।

বাংলার সে বিপদে, বাংলার স্বাধীনতার অস্তমুখে বাংলা মাকে ইংরাজ কুঠিয়ালদের ঘরে অন্ধকার নিশীথ রাত্রিতে বেচবার জন্য কারা তখন চোরের মত চুপি চুপি চলেছে কাশিমবাজার?

বাঙালী সেনাপতি ইয়ার লতিফ···বাঙালী সৈন্যাধ্যক্ষ মীরজাফর না ঐ।

সিরাজকে পদচ্যুত করে ওরা হবে নবাব।

কাশিম বাজারের কুঠির অধ্যক্ষ ওয়াটস সাহেব মীরজাফরকে নবাবী দিতে প্রতিশ্রুত হলেন এবং ইয়ার লতিফকে দিলেন আশ্বাস।

ঈর্ষা, দ্বেষ চরিতার্থ করবার উদ্দেশ্যে আরও অনেকে কানাকানি করছেন ওয়াটস সাহেবের সাথে—ঘসেটি বেগম, রায়দুর্লভ, জগৎ শেট······!

সিরাজের অপরাধ—তিনি তাঁদের মত বাংলার মসনদ বিদেশী বণিকের পায়ের তলায় লুটিয়ে দিতে অক্ষম।

ইয়ারলতিফ, রায়দুর্লভ, জগৎশেঠ, মীরজাফর, রাজবল্লভ চেনেননি সোনার বাংলা। চিনেছেন শুধু ঈর্ষাপরায়ণতা···স্বার্থের বেসাতি।

সিরাজ একা···সিরাজ নিঃসহায়, তবু তিনি পারেন না প্রাণের দায়ে বিলোতে মাকে···সোনার বাংলাকে।

সিরাজ দেখেছেন এই মা, স্বর্ণপ্রসবিনী বাংলা মা। নিঃসহায় হ'লেও তিনি ত হতে পারেন না নিশ্চেষ্ট। মসনদ নিয়ে বাদশাহ ওমরাহ ধনীর ষড়যন্ত্রের কারাকক্ষে বন্দিনী বাংলামার ভাষাহীন সন্তানরা আর্তকণ্ঠে যে তাঁর বুকের মধ্যে চীৎকার করে বলে উঠেছে—ভেঙে ফেল নবাব, স্বার্থের বেসাতির চক্র···চূর্ণ কর বিদেশীর ঔদ্ধত্য।

সেই সন্তানদেরই প্রতিনিধি মীর মদন, মোহনলাল সেই ভাষাহীন

আর্তনাদ নিয়ে এসে দাড়ালেন সিরাজের কাছে। মৌন নত মুখে তাঁদের একটি নীরব প্রশ্ন—বাঙালার ছেলে কি হেরে যাবে ইংরাজের কাছে। গোটা কতক ধনী রাজা ওমরাই বাঙালীর ভাষাকে রক্ত চক্ষু দেখিয়ে থামিয়ে দেবার কি রাখে ক্ষমতা!

* * *

ঠিক এমনই সময় এল নবাবের দরবারে ক্লাইভের চিঠি—নবাব ফরাসীদের দিচ্ছেন উৎসাহ এবং ইংরাজদের উপর করছেন উৎপীড়ন। ন্যায় বিচার পাবার জন্য তিনি ইংরাজদের প্রতিনিধি হয়ে আসছেন মুর্শিদাবাদে নবাবের দরবারে।

ধূর্ত ইংরাজের চিঠির মর্ম বুঝতে সিরাজের দেরী হ'ল না। নবাব চন্দননগর থেকে প্রত্যাগামী রাজা দুর্লভরামকে সসৈন্যে পলাশীতে অবস্থান করতে আদেশ দিলেন। ফরাসী সৈন্যদলের নেতা লঙ সাহেবকে সৈন্যদল সহ ভাগলপুরে প্রস্তুত থাকতে নির্দেশ দিলেন। মীরমদন ও মোহনলালের উপর দিলেন যুদ্ধ সজ্জার আজ্ঞা। বিশ্বাস-ঘাতকদের নেতা মীরজাফরের বাড়ি করলেন ঘেরাও।

মীরজাফর কোরান স্পর্শ করে শপথ নিলেন যে তিনি ইংরাজ পক্ষে যোগ দিবেন না। সিরাজ আশ্বস্ত হয়ে চললেন সসৈন্যে পলাশীর প্রান্তরের দিকে।

মুর্শিদাবাদ অভিমুখে অভিযানকারী ইংরাজ সৈন্যদল ২২এ জুন রাত্রিকালে থেমে যায় পলাশীর কাছে। অদূরে নবাব সৈন্য। ইংরাজ সৈন্যদল পলাশীর আম্রকুঞ্জে নিল আশ্রয়।

* * *

২৩শে জুন প্রাতঃকাল। সূর্য সেদিন যখন প্রথম উঠল তখন কে জানত যে সূর্যের সাথে সাথে সেদিন ডুববে পলাশীর প্রান্তরে বাঙালীর ভাগ্যসূর্য। প্রভাতের সাথে সাথে নবোদ্যমে চলল বাঙালী সৈন্য

পলাশীর আম্রকাননে লুক্কায়িত ইংরাজ সৈন্যদের পানে। সম্মুখে চলল সিনফ্রে নামক ফরাসী গোলন্দাজ সেনাপতির নায়কত্বে ফরাসী সৈন্য ও নবাবী সৈন্য—পশ্চাদ্ভাগে মীরমদন এবং মীরমদনের পশ্চাতে মোহনলাল। এই সৈন্যদলের সংখ্যা মাত্র পাঁচ হাজার।

এই সৈন্যদলের দক্ষিণভাগে ছিলেন বিশ্বাসঘাতক সেনাপতি ত্রয়—দুর্লভরাম, ইয়ার লতিফ ও মীরজাফর। এঁদের অধীনে ৪৫ হাজার সৈন্য। নামে এরা নবাবী সৈন্য। কার্যতঃ এরা ক্লাইভের সৈন্য।

ইংরাজের পক্ষে মাত্র এক হাজার সৈন্য।

বেলা আটটার সময় সিনফ্রেব সেনারা ছুড়ল গোলা।

ইংরাজরা দিল প্রত্যুত্তর। তিন ঘণ্টা যুদ্ধের পর ক্লাইভের সৈন্য করল পশ্চাদপসরণ।

মীরমদন একদল অশ্বারোহী সৈন্য নিয়ে তাদের পিছু ধাবিত হলেন। এমন সময় ইংরাজের একটি গোলা এসে পড়ল তাঁর উপর। মীর মদনের পতন হ'ল। তাঁকে নবাবের কাছে নিয়ে যাওয়া হল।

স্থির, ধীর, বীর মোহনলাল সসৈন্যে মহাবেগে ইংরাজ সৈন্যদলের উপর আক্রমণ করল। আম্রকুঞ্জে পালাতে লাগল ক্লাইভের সৈন্যদল

সিরাজের শিবিরে মরণ পথের পথিক মীরমদন বলে গেলেন—বিশ্বাসঘাতক সেনাপতিরা কেমন অভিনয় করছেন নীরব দর্শকের ভূমিকা।

সন্ত্রস্ত সিরাজ মীরজাফরের পায়ের উপর নবাবের মুকুট রেখে বললেন—বাংলার নবাবী নিন। বাংলাকে বাঁচান।

মীরজাফর বাংলাকে বাঁচাতে আসেন নি। এসেছেন বন্ধু ইংরাজদের রক্ষা করতে। মোহনলালের আক্রমণে ইংরাজদের মধ্যে পড়ে গেল মহাত্রাস। ইংরাজদের বাঁচাবার পক্ষে তাঁর এই সুযোগ। তিনি নবাবকে বললেন—মোহনলালকে যুদ্ধ বন্ধ করতে বল। কাল যুদ্ধ হবে।

এদিকে ক্লাইভের শিবিরে তিনি দিলেন খবর—অগ্রসর হও।

*　　　*　　　*

নিশ্চিত জয় ছেড়ে মোহনলাল প্রতিনিবৃত্ত হতে অস্বীকৃত হলেন। মীরজাফর অনবরত জিদ করতে লাগলেন। অগত্যা নবাবের একান্ত অনুরোধ নিতান্ত অনিচ্ছায় পিছু হটলেন মোহনলাল। ক্লাইভের সৈন্যদল মীরজাফরের ইঙ্গিত মত পশ্চাৎপদ সৈন্যদের আক্রমণ করল।

বাঙালী সৈন্য ছত্রভঙ্গ। এ অভাবনীয় আক্রমণের জন্য তারা প্রস্তুত ছিল না। রোষে, ক্ষোভে, দুঃখে ফিরে দাঁড়ালেন বাঙালী বীর মোহনলাল আর সিনফ্রে। পশ্চাৎপদ সৈন্যদের ফিরোতে ফিরোতে ইংরাজ সৈন্যরা এসে পড়ল নবাবের পরিখার কাছে। তবু দমলেন না তাঁরা। যতটা সৈন্য ফিরোতে পারলেন ততটা নিয়ে ফিরে দাঁড়ালেন তাঁরা—প্রতিরোধ করলেন ইংরাজদের আঘাত।

ধীরে ধীরে নিভে আসে দিনের আলো। দিন শেষের স্নিগ্ধ ছায়া নেমে আসে গঙ্গার উপর। পলাশীর প্রান্তরে বাঙালীর জীবন মৃত্যুর চলছে শেষ লড়াই। মীরমদন ও মোহনলালের আক্রমণে আম্রকাননের শৃগাল বিবরে লুক্কায়িত ইংরাজ সৈন্যরা তখন মীরজাফরের চালে পেয়েছে দেহে প্রাণ। মীরজাফরের ইঙ্গিতে তখন নবাবের পরিখার দিকে ছুটেছে তারা। তাদের পদস্পর্শে মৃত্যু পথের যাত্রী মীরমদন ও মোহনলালের বাঙালী সেনারা স্বাধীনতার শেষ অঙ্ক দেখতে দেখতে চমকে উঠে বার বার।

বিশ্বাসঘাতকতার শত বৃশ্চিক দংশনের মধ্যে পলাশীর বালুমাটিতে কেবলই যেন ফুটে উঠছে তীক্ষ্ণ কণ্টকের আঘাত। সেই কাঁটার মধ্যে লুটিয়ে পড়ছে বাঙালী আর ফরাসী সৈন্য, আর তখন ধীরে ধীরে মীরজাফরের সৈন্যরা মিশে যাচ্ছে আগুয়ান ইংরাজ সৈন্যদের সাথে।

বাহাত্তর জন সৈন্য নিয়ে বকতিয়ারের বঙ্গবিজয়ের মিথ্যা ইতিহাস লিখে যাঁরা গৌরব করতে উৎসাহ পান তাঁদের লজ্জা দিতে চিরদিনের জন্য এই ইতিহাস রইল খাঁড়া। মরণ পথযাত্রী পলাশীর প্রান্তরে

স্বাধীন বাংলার শেষ সৈনিক মোহনলাল ফরাসি সেনাদের সাথে গলাগলি হয়ে ভূমিশয্যায় প্রত্যক্ষ করলেন সেই অভিনব দৃশ্য।

২৩শে জুনের বাংলার সূর্যের শেষ লাল আভা দেখা দিল পশ্চিম আকাশে। অপরাহ্ন পাঁচ ঘটিকা। ক্লাইভের সৈন্যদল সোল্লাসে প্রবেশ করল নবাবের পরিখায়। সিরাজের শিবির খালি। সিরাজ নাই।

* * *

পলাশীর যুদ্ধ হ'ল শেষ। ইংরাজের সঙ্গে এ বাঙালীর লড়াই নয়। এ বাঙালীর সঙ্গে বাঙালীর লড়াই। মিথ্যার সঙ্গে সত্যের লড়াই। শঠতার সঙ্গে বীরত্বের লড়াই। পশুর সঙ্গে দেবতার লড়াই। যুগে যুগে চলেছে এ লড়াই। দেবতার পরাজয়ে ত দেবতার জয়।

মোহনলাল মীরমদন সেদিন পলাশীর রণক্ষেত্রে মৃত্যুশয্যায় পেয়েছিলেন যে পরাজয়ের গ্লানি তা একশ নব্বই বছর পরে এনেছে নবজন্মের জয়োল্লাস।

পলাশীতে মীরজাফরের জয় নয়, ক্লাইভের জয় নয়—জয় মীরমদন, মোহনলালের জয়। চিরজয়ী মোহনলাল, মীরমদন···চিরজয়ী পলাশীর প্রান্তর—যেখানে প্রথম সেদিন ২৩শে জুন (১৭৫৭) অপরাহ্নে রাজা ওমরাহের স্বার্থের বেসাতিতে বন্দী বাংলার আত্মার ঘুম ভাঙাল মীরমদনের ব্যথাতুর দীর্ঘশ্বাস, মোহনলালের নিষ্ফল ক্ষোভের আর্তনাদ, সিরাজের নিঃসহায় আত্মবিসর্জন।

চিরজয়ী হ'ক পলাশী!

* * *

সিরাজ!

অশ্রু সজলনেত্রে সিরাজ দেখলেন সব। দেখলেন মোহনলালের

পতন···বাঙালীর পতন। পলাশীর শিবির ছেড়ে তিনি মুর্শিদাবাদে যাত্রা করলেন। পরদিন ঊষাকালে প্রাসাদে পৌঁছালেন তিনি। সেদিন রাত্রির অন্ধকারে তিনি প্রাসাদ পরিত্যাগ করে চললেন ভগবান গোলার দিকে—সঙ্গে শিশু কন্যা ও স্ত্রী লুৎফুন্নেসা। সেখান থেকে নৌকা যোগে তিনি চললেন রাজমহল। উদ্দেশ্য—হয় তিনি ভাগলপুরে অবস্থিত লও সাহেবের ফরাসি সৈন্যগণের সাথে মিশবেন, না হয় চলে যাবেন পূর্ণিয়ার দিকে। তিন দিন তিন রাত্রি অনাহারে থাকার পর সিরাজ রাজমহলের পরপারে বড়াল গ্রামের এক ফকিরের আস্তানায় আশ্রয় নিলেন। ফকিরের নাম দানশা ফকির।

ফকির তাঁদের জন্য আহার্য সংগ্রহের আশ্বাস দিয়ে গোপনে রাজমহলের সৈন্যদলের নায়ক এবং মীরজাফরের জামাতা মীরকাশিমকে সংবাদ দিলেন। মীরকাশিম এই সংবাদ পেয়ে নবাবকে বন্দী করলেন।

মুর্শিদাবাদে মীরজাফরের বাটিতে বন্দী সিরাজকে পাঠালেন মীরকাশিম। মীরজাফরের পুত্র মীরণের আদেশে সিরাজের প্রাক্তন ভৃত্য দুরাত্মা মহম্মদ বেগ প্রার্থনারত সিরাজকে অস্ত্রাঘাতে নিহত করলেন।

৩রা জুলাই, ১৭৫৭। বিশ বছর বয়সে মাত্র পনর মাস রাজত্ব করে সিরাজ ঘাতকের হস্তে প্রাণ দিলেন। ভাগীরথীর পশ্চিমতীরে অবস্থিত নবাবদের সমাধি-উদ্যান খোশবাগে সমাহিত হল সিরাজের মৃতদেহ। বিদেশী সাম্রাজ্যবাদের প্রথম প্রতিবাদ—দেশী বিশ্বাসঘাতকতার বলি সিরাজ চিরনিদ্রায় নিদ্রিত হলেন।

সিরাজ চির নিদ্রায় নিদ্রিত। লুৎফুন্নেসা কাঁদতে কাঁদতে ঘুমিয়ে পড়ল ঐ সমাধির তলায়। ঘুমাল না শুধু দুঃসহ বেদনায় কাতর তরুণ বাংলা।

সিরাজের ঘুমে জাগে বাংলা!

ঘুমাও, সিরাজ···ঘুমাও!

## ॥ তিন ॥

## *বণিকরাজ ইংরাজের শোষণ* ( ১৭৫৭—১৭৭০ )

### বাণিজ্যের নামে লুট আর বাংলার শিল্প ও শিল্পী ধ্বংস।

দুশ' বছর আগেকার বাংলার পল্লীর একখানা ছবি। চালে চালে বাড়ি। বাগিচা আর দীঘি ঘেরা গৃহস্থের সংসার-কর্মের কোলাহলে সর্বক্ষণ চঞ্চল। মাঠে মাঠে চলেছে হাল। নদীর বুকে সারি সারি নৌকা পাল তুলে চলেছে ভাঁটিয়ালি গানের সাথে দাঁড়টানার ছন্দে পল্লীর সোনার ফসল নিয়ে গঞ্জ আর বন্দর পানে।

দুপাশে পড়ে থাকত প্রশান্ত প্রশস্ত মাঠ সোনার ফসলে ভরা পল্লীর কোলে পাতলা বনের ফাঁকে ফাঁকে—যেখানে দেখা যেত সাদা চকচকে ছাদের ালিসা, মন্দির-মসজিদের শুভ্র চূড়া—আর শোনা যেত প্রতি সন্ধ্যায় কাঁসরের ঘণ্টা আর আজানের ধ্বনি।

স্বপ্নের মাঝে মিলিয়ে গেছে সে ছবি!

সর্বনাশ করলে কারা সোনার বাংলার? কারা মাত্র দশ বছরে বাংলার বুকে নিয়ে এল শ্মশানের এই বিভীষিকা। কাদের শয়তানির মশাল আলোকে দুই শতাব্দীর মধ্যে পুড়ে ছারখার হ'ল বাংলার মাটি, বাংলার সমুদ্র, বাংলার সমাজ।

ঐযে ইংলণ্ডের দ্বীপে বাপে তাড়ানো, মায় খেদানো কতকগুলো মানুষ পর্তুগীজদের দেখাদেখি জাহাজ নিয়ে ছুটেছে ভারতের দিকে। দেশে তাদের জোটে নি অন্ন। ঢুঁ মেরে বেড়াচ্ছে বাংলার বন্দরে বন্দরে।

১৬১৬ সাল। ফিরিঙ্গী ডাক্তার বাউটন সম্রাট সাজাহানের কন্যার রোগমুক্ত করে নিজের স্বদেশীয়দের জন্য বিনা শুল্কে বাংলার সর্বত্র বাণিজ্য করবার আর কুঠি তৈরী করবার পেল অধিকার। বসতে পেলে শুতে চায়। তারা চট্টগ্রাম দখলের জন্য করল গোপন আয়োজন। বাংলায় সুবাদার শায়েস্তা খাঁ তাদের করলেন বিতাড়িত। লুটিয়ে পড়ল গিয়ে সম্রাট আওরংজেবের পায়। ১৬৯০ খৃষ্টাব্দে তারা বাংলায় ফিরে আসার অনুমতি পায়। কলকাতা আর কাশীমবাজার হয় তাদের আড্ডা।

বাংলার সিংহাসনে বালক সিরাজ নবাব—উছল দেশপ্রেমিক কিন্তু অবিচক্ষণ, অকৌশলী। শিয়রে ক্ষমতালোভী জ্যেষ্ঠদের ষড়যন্ত্র। শোষণলালসায় আতুর ইংরাজ বণিকের উস্কানি। বিদেশী বণিক আর স্বদেশী বিশ্বাসঘাতকদের মিলিত শয়তানির ফলে ১৭৫৭ সনে পলাশীর আম্রকাননে বাংলার দেশভক্তরা হ'ল নিঃশেষ।

পাপীর অধম মীরজাফর। লর্ড ক্লাইভের দেওয়া মুকুট তাঁর মাথায়ও মনে হ'ল কাঁটার মত। তাঁর মনের কোণেও উঁকি মারল ইংরাজ তাড়াবার স্বপ্ন। ডাচদের সাথে চলল তাঁর গোপন ষড়যন্ত্র। ইংরাজরা মীরজাফরকে করল সিংহাসনচ্যুত এবং সেই সঙ্গে জনপ্রিয় দেওয়ান মহারাজ নন্দকুমারও হলেন অপসৃত। ইংরাজদের মোটা টাকা বকশিস্ দিয়ে বাংলার নবাবী নিলেন মীরজাফরের জামাতা মীরকাশিম। তুদিন যেতে না যেতে তাঁর চোখে স্পষ্ট হ'ল ইংরাজ বণিকদের চাতুরী। বাণিজ্য শুল্ক নিয়ে ইংরাজের সাথে তাঁর বিবাদ বাঁধল।

ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর বিনা শুল্কে বাণিজ্য করবার ছিল অধিকার কিন্তু দেশীয় ব্যবসায়ীদের দিতে হ'ত শুল্ক। মীরকাশিম দেখলেন এতে দেশীয় বাণিজ্যের যেমন ক্ষতি, রাজস্বেরও তেমন

ক্ষতি। তিনি দেশীয় ব্যবসাদারদের বাঁচাবার জন্য সর্বত্র তুলে দিলেন বাণিজ্যশুল্ক। ইংরাজ বণিকরা আপত্তি জানাল। কিন্তু মীরকাশিমের সঙ্কল্প অটল।

যুদ্ধ বাঁধল···

গিরিয়ার প্রান্তরে হারলেন মীরকাশিম।

নবাব হলেন মীরজাফর পুনর্বার। এবারকার মীরজাফর একেবারে হাতের পুতুল।

শোষণ হ'ল শুরু।

শোষণের প্রথম বলি বাংলার তাঁতি। তাদের অপরাধ তাদের তৈরী বস্ত্র পৃথিবীর সেরা, তাদের হাতের তোলা রেশম ও মসলিন বিশ্বের দরবারে আদৃত।

কোম্পানির দাদন নাও আর মুচলেকা লিখে দাওঃ নির্দিষ্ট সংখ্যক কাপড় তৈরী করে দেব আর অন্য কোন ব্যবসাদারের কাছে কাপড় বেচব না।

কাপড়ের দাম সাহেবরা যা ধার্য করে দেবে তাই নিতে হবে।

তাঁতিরা দেখল এত মস্তবড় জুলুম। ফরাসি, ওলন্দাজ, আরমানিদের কুঠিতে কাপড় বেচলে বেশী দাম পাওয়া যায় কিন্তু তা বেচবার জো নাই। এ জুলুমের কোন প্রতিকার নাই। কুলাঙ্গার মীরজাফর প্রতিশ্রুতি দিয়েছেন ইংরাজদেব বাণিজ্য কুঠির সাহেব ও গোমস্তা পেয়াদার কাজে হস্তক্ষেপ করবেন না। তাঁর কাছে বিচার পাবার আশা নাই।

আকুল বাংলার তাঁতিকুল। অত্যাচার নিপীড়নে তারা পাগল। কুঠির সাহেব, গোমস্তা, পেয়াদা তখন নবাব। অর্থগৃধ্নু, নীচাশয় এই পশুর দল সিপাই নিয়ে তাঁতিদের বাড়ি হ'ত চড়াও,···লুট করত পুরুষদের, মারত, মেয়েদের অপমান করত।

রেশম আর মসলিন যারা তুলত সে সব তাঁতিদের উপরও হ'ত জুলুম। তাদেব ধরে কোম্পানির লোকরা নিজেদের কুঠিতে কাজে

লাগাত। কাজের সময় কাছে বসে থাকে জমাদার। দোষ হলে মারে চাবুক। মাসে বেতন দেড় টাকা। পেয়াদা, জমাদার, গোমস্তা .তা থেকে দশ পয়সা কাটে। ভয়ে তাঁতিরা কাটে নিজেদের আঙুল। কাটা আঙুলে তোলা যায় না রেশম। ছেড়ে দেয় সাহেবরা।

গ্রাম ছেড়ে পালিয়ে যায় কেউ কেউ আবার। ১৭৬৬ সালে এক রাত্রে কাশিমবাজার থেকে পালিয়ে যায় সাতশ' তাঁতি। বাংলার মাটিতে এমনি করে সেদিন চোখ বুজল বাংলার গৌরব বস্ত্রশিল্প।

একটি গল্প বলি।

সে সময় আমাদের দেশে ছিল একজন নামকরা তাঁতি। তার নাম সভারাম বসাক। সভারামের হাতের তৈরী একখানা কাপড়ের শিল্পনৈপুণ্য দেখে নবাব আলিবর্দি খুশি হয়ে দান করেন পাঁচশ বিঘা নাখেরাজ জমি।

সভারাম তৈরি করত বড় বড় ঘরের কাপড়।

হঠাৎ একদিন···

ইংরাজদের কুঠির গোমস্তা সিপাই নিয়ে হাজির হল তার বাড়ি। তার জামাই আর ছেলেদের ধরে নিয়ে গেল কুঠিতে। তাদের জোর করে দাদন দিল—আর একটা চুক্তিপত্রে নিল তাদের সই।

চুক্তিপত্রে কি লেখা ছিল তা তাদের পড়িয়ে শোনান হল না। দুমাস পর আবার তাদের হ'ল তলব।

সাহেব বলল—দু মাসের মধ্যে দু' হাজার রেশমী কাপড় তৈরি করে দেবার চুক্তি করেছে। কাপড় এনেছ?

গালে হাত দিয়ে বসে পড়ল সভারামের ছেলে আর জামাই।

তারা অনুনয় করে বলল—দু মাসে কি দু হাজার কাপড় তৈরি করা যায়?

কুঠির গোমস্তা বলল—ধর্মাবতার। ওরা বড় বদলোক। সব কাপড় গোপনে সৈদাবাদে আরমানিদের কুঠিতে চালান করেছে।

সাহেব হুকুম করল—এদের কলকাতার জেলখানায় পাঠাও আর বাড়ির মাল ক্রোক করে দাদনি টাকা আদায় কর।

গোমস্তা এই চায়। সে জানত সভারামের বাড়িতে অনেক টাকা আছে। মাল-ক্রোকের নাম করে সে টাকা লুট করা চলবে।

সিপাইরা সভারামের বাড়ির মাল ক্রোক করতে আসছে তখন। ইজ্জতের ভয়ে বাড়ি ছেড়ে পালাল বাড়ির মেয়েরা। পিছু পিছু ছুটল সিপাইরা। মেয়েরা গঙ্গায় ঝাঁপ দিয়ে বাঁচাল ইজ্জত।

সিপাইরা সভারামের বাড়ি ভেঙে মাটি খুড়ে করে ফেলল তছনছ। সভারামের লুট হ'ল যথাসর্বস্ব। কারা লুট করল। ইংরাজ?…না! আমাদেরই দেশের লোক। গোমস্তা, পেয়াদা, সেপাই সবাই বাঙালী।

  

এরপর মঙ্গলীদের অর্থাৎ লবণপ্রস্তুতকারীদের পালা।

১৭৬৫ সন। বিলাত থেকে ফিরলেন লর্ড ক্লাইভ।

কুষ্ঠরোগে মরলেন দেশদ্রোহী মীরজাফর।

মীরজাফরের ছেলে নিজামউদ্দৌলা নবাব। নবাব ঠিক নয়… কোম্পানির কাঠের পুতুল।

বাংলায় নবাবের প্রতিনিধি রেজা খাঁ আর বিহারে সিতাব রায়। দুজনা-ই কোম্পানির দালাল। সকলে হাত মিলাল ইংরাজ বণিকদের সাথে—বাংলার কৃষক ও কারিগরদের শোষণের জন্য।

লর্ড ক্লাইভ দিল্লীর দুর্বল বাদশা শাহ আলমের কাছ থেকে ছাব্বিশ লক্ষ টাকা দিয়ে বাংলা, বিহার, উড়িষ্যার দেওয়ানি অর্থাৎ

রাজস্ব আদায়ের ভার কোম্পানির জন্য লাভ করলেন। এতদিন ইংরাজ বণিকরা বাংলার কারিগরদের শোষণ করছিল। এবার কারিগরদের সাথে চাষীদেরও হ'ল শোষণের ব্যবস্থা।

অপদার্থ বাদশা, অপদার্থ নবাব প্রজার মঙ্গল দেখলেন না··· চিনলেন শুধু বিলাসিতার অর্থ।

* * *

লর্ড ক্লাইভের পরামর্শে কোম্পানী ধরল লবণ, তামাক ও সুপারির ব্যবসা।

এই বাণিজ্য সম্বন্ধে তারা প্রবর্তন করল একটি কঠোর নিয়ম। যারা লবণ, তামাক, সুপারি উৎপাদন করে তারা দেশের লোকের কাছে তা বিক্রি করতে পারবে না। তাদের তা ইংরাজ বণিকসভার নিকট বিক্রয় হবে। ইংরাজ বণিকসভা তা বেচবে দেশের লোকের কাছে।

এ রকম ঘুরিয়ে নাক দেখাবার কারণ কি?

কারণ ইংরাজ বণিকদের অর্থোপায়ের ফন্দি···বাণিজ্যের নামে চাষী কারিগরদের অর্থ লুট করার ফন্দি!

আগে মঙ্গলীরা প্রত্যেক মণ লবণ পাঁচসিকা দরে দেশীয় লোকদের নিকট বিক্রয় করত। এখন ইংরাজদের নিকট তারা বার আনা মণ দরে বিক্রি করতে হ'ল বাধ্য। পক্ষান্তরে দেশের লোক পাঁচসিকায় পাচ্ছিল এতদিন একমণ লবণ, এখন ইংরাজ বণিকসভাকে তাদের দিতে হল একমণ লবণের জন্য সাত টাকা। বার আনায় জিনিষ কিনে ইংরাজ বণিকরা তা সাত টাকায় করতে লাগল বিক্রয়।

বাণিজ্য···না লুট!···

তারপর দেশীয় লবণ শিল্পী মঙ্গলীদের উপর সুরু হ'ল অকথ্য অত্যাচার।

আবার একটা গল্প বলি।

মেদিনীপুর জিলার কোন এক লবণ মহলে এক জমিদারের ছিল

লবণের কারখানা। ইংরাজ বণিকদের বাংলার লবণ বাণিজ্যে ঐ ভাবে যখন একচেটিয়া অধিকার হ'ল তখন জমিদার তুলে দিল লবণের বাণিজ্য। মদন দত্ত নামে বর্ধমানের একজন লবণ বণিক সেখান থেকে লবণ কিনে বর্ধমানে করত ব্যবসা। লবণের দারোগা সন্দেহে মদন দত্তের বাড়ি তল্লাসি করল। তল্লাসির ফলে তার বাড়িতে পাওয়া গেল তিন সের লবণ। আর যাবে কোথা? কোম্পানির লবণ আফিসের সাহেব আর বাঙালী বাবুরা নিঃসন্দেহে সিদ্ধান্ত করল, যে মদন দত্ত গোপনে লবণের ব্যবসা করছে।

মদন দত্ত বলল—এ লবণ সংসার খরচের জন্য।

সাহেব বলল—মিথ্যা কথা। এত লবণ কি লাগে। বাঙালী বাবুরা সাহেবের কথায় দিল সায়।

সাহেবের খানসামা আরও এক কাটি। সে বলল—এক এক হাটে এক এক পোয়া লবণ আনি। তাতে এক হপ্তা চলে।

অতএব মদন দত্তের অপরাধ প্রমাণিত হ'ল। কলকাতার জেলে মদন হল প্রেরিত। কুঠির গোমস্তা, পেয়াদা, সিপাই মদনের বাড়ি লুট করল। বাড়ির মেয়েরা পালিয়ে জঙ্গলে নিল আশ্রয়। যখন তারা গ্রামে ফিরল তখন গ্রামের লোক তাদের সমাজে দিল না আশ্রয় —বলল: ফিরিঙ্গির স্পর্শে তোদের জাত গেছে।

বাংলার সমাজ তখন এমনই স্রোতহীন—অনড়, অধঃপতিত সমাজ। যাদের তারা রক্ষা করতে পারল না তাদের জাতটা তারাই কেমন সহজে মারল।

সেই অধঃপতিত সমাজের বুকের উপর দিয়ে এমনি করে চলল ইংরাজ বণিকদের শোষণের রথচক্র।

॥ চার ॥

# *ছিয়াত্তরের মন্বন্তর* ( ১৭৭০ )

### শোষণের ফল

বাঙালীর নুন ভাত। নুন গেল। এবার ভাতের উপর পড়ল হাত। ইংরাজ বণিকরা ধানের ব্যবসা ধরল। দেশের পণ্য ধানের উপর তারা স্থাপনা করল তাদের একচেটিয়া অধিকার।

বাঙালীর বাড়াভাতে পড়ল ছাই।

১৭৬৭ সালের ফেব্রুয়ারি মাসে ক্লাইভ ভারত ত্যাগ করলেন। চাষী, কারিকর, গরীবদের মেরে বাংলাকে খোঁড়া করবার সব ব্যবস্থা সম্পূর্ণ করে গেলেন তিনি।

১৭৬৮ সন। বাংলাদেশে ধান হ'ল কম।

প্রজাদের নিকট থেকে কড়ায় গণ্ডায় খাজনা আদায় করল বাংলার দেওয়ান ইষ্ট ইণ্ডিয়া কোম্পানি। বীজধান পর্যন্ত বিক্রি করে প্রজারা দিল খাজনা। ইংরাজবণিকদের হাতে এসে পড়ল সব ধান। তাঁরা সেই ধান মাদ্রাজ ও কলকাতায় জমা করল। বেশী দামে সেই ধান বিক্রি হতে লাগল। চলল ধানের কালোবাজার।

১৭৬৯ সন। বৃষ্টি হ'ল না। চাষীদের ঘরে নেই বীজ ধান। চাষ হ'ল না। কিন্তু খাজনার তাগিদ্ চলল ঠিক। ঘরে যা দু মুঠো চাল ছিল তাও খাজনার জন্য হ'ল বিক্রি। ঘরে ঘরে চালের অভাব। বাজারে চাল পাওয়া যায় না। সব চাল রেজা খাঁ আর কোম্পানির ঘরে। কোম্পানি চাল জমিয়েছে কালোবাজারের জন্য, আর তাদের

সিপাই, পেয়াদা, গোমস্তা দালালদের জন্য। ওরা বাঁচলেই চলবে তাদের বাণিজ্য। দেশের লোক বাঁচল, না বাঁচল তাতে ইংরাজের কি!

দ্বৈত শাসন। নবাবের উপর শাসনশৃঙ্খলার ভার……আর কোম্পানির উপর রাজস্ব আদায়ের ভার।

নবাবের প্রতিনিধি রেজা খাঁ আর সিতাব রায় ইংরাজের দালাল। শাসন শৃঙ্খলা কোথায়?

ইংরাজ অর্থ চায়। রাজস্ব আদায় প্রজা শোষণ। প্রজার মঙ্গল দেখবার কেউ নাই। প্রজার জন্য কারও দায়িত্ব নাই।

দেশে অরাজকতা। এই অরাজকতা সৃষ্টি করলেন লর্ড ক্লাইভ। ক্লাইভের অরাজকতা ( ১৭৫৭—৭০ ) বাংলার মেরুদণ্ড ভেঙে স্থাপন করল বৃটিশ সাম্রাজ্য তৈরীর প্রথম সিঁড়ি।

পলাশীর যুদ্ধের পর এই অরাজকতা ক্লাইভ ইচ্ছা করেই কায়েম করলেন।

চারিদিকে গোলযোগ আর ইংরাজ সর্বেসর্বা। গোলযোগের মধ্যে সকলে আসছে ইংরাজের কাছে। সকলেই হয়ে পড়েছে ইংরাজের কেনা গোলাম।

দেশের প্রধানরা হ'ল কাবু। আর সেই অবসরে ইংরাজ করতে লাগল বাণিজ্যের নামে লুট। একহাতে তারা ভাঙতে লাগল এদেশের শিল্প আর শিল্পীদের সমাজ, আর অন্য হাতে গড়তে লাগল নিজেদের কলকারখানা—বাঙালীর শুষে নেওয়া অর্থে আর বাঙালীর কেড়ে নেওয়া কাঁচামালে।

সোনার দেশ বাংলাদেশ হতে লাগল গরীব আর গরীব ইংল্যাণ্ড হ'ল সমৃদ্ধিশালী।

আমাদের দেশের মঙ্গলীদের অন্ন মারা গেল আর তাদের দেশে তৈরী হল লিভারপুল—লবণের কারখানা।

আমাদের দেশের তাঁতীরা হ'ল আঙ্গুলকাটা, আর তাদের দেশে গড়ে উঠল ম্যাঞ্চেষ্টার—কাপড়ের কারখানা।

আমাদের দেশে লোহার ( কামার )দের যাঁতা বন্ধ হ'ল। আর তাদের দেশে তৈরী হ'ল বাকিংহাম—লোহালককড়ের কারখানা।

ইংলণ্ড গরীব দেশ থেকে হ'ল শিল্পপ্রধান। আর কুটির-শিল্পগত সুখী বাংলাদেশ রাতারাতি হয়ে পড়ল মড়কে, দুর্ভিক্ষে, নিরানন্দে ম্রিয়মান। বাংলার ভাঙা বুকের উপর তৈরী হল বর্তমান ইংল্যাণ্ড।

ইংরাজবণিকের এই সীমাহীন শোষণের চূড়ান্ত রূপ—ছিয়াত্তরের মন্বন্তর ( ১৭৭০ )। ইংরাজী ১৭৭০ সাল। বাংলার বুকে নামল দুর্ভিক্ষের করাল ছায়া। সেই মন্বন্তরের নাম শুনলে বাংলার লোক কাঁপে আজও!

একে দু'বছর পর পর অজন্মা। তার উপর দেশের চাল ইংরাজ বণিক আর রেজা খাঁর হাতে। কালোবাজারে চাল বিক্রি করে তারা মোটা আয় করে।

চালের অভাবে বাঙালী মরল। তাতে ইংরাজের কী? তাদের ত টাকা হ'ল। এই ইংরাজ সেদিন বাংলার ভাগ্যবিধাতা—তারা মুখের অন্ন নিয়ে খেলে জুয়া, অন্নহীন লোকদের ঘর ভেঙে খাজনার পয়সা আদায় করে।

বাংলার তিন ভাগের এক ভাগ লোক মরল—ভেঙে পড়ল বাংলার সমাজ। চাষীর হাল গেল, রাখালের গরু গেল, কামারের যাঁতা গেল, তাঁতীর তাঁত গেল···বাঙালীর যা কিছু ছিল গেল সব।

ক্লাইভ পরিচালিত ইংরাজ বণিকদের একটানা সর্বাঙ্গীন শোষণের ভয়াবহ পরিণাম—মহাশ্মশান বাংলা।

মন্বন্তরে সোনার বাংলা হ'ল মহাশ্মশান।

এই মহাশ্মশানে ইংরাজবণিকদের চালের কালোবাজারের

প্রতিবাদে ফাঁসির কাঠে ঝুললেন নিষ্ঠাবান ধার্মিক ব্রাহ্মণ মহারাজ নন্দকুমার।

প্রথম বাঙালী শহীদের অস্থিতে সেদিন তৈরী হল বাংলার মুক্তি সংগ্রামের হাতিয়ার—বজ্র, দধীচির অস্থিতে যেমন একদিন তৈরী হয়েছিল ইন্দ্রের বজ্র—অন্যায়ের বিরুদ্ধে রুদ্র প্রতিবাদ।

শুধু কি তাই। ছিয়াত্তরের মন্বন্তরে বাংলার মহাশ্মশানে সেদিন জেগেছিল বারেন্দ্রভূমিতে বিদ্রোহী সশস্ত্র সন্ন্যাসীদের কণ্ঠে তাদের যুদ্ধের গান—"বন্দেমাতরম"—যা বাঙালীর মুক্তি সংগ্রামের চিরন্তন আওয়াজ—বন্দেমাতরম।

## ॥ পাঁচ ॥

## *মহারাজ নন্দকুমারের ফাঁসি* ( ৫ই আগষ্ট, ১৭৭৫ )

**মহারাজ নন্দকুমার—**

**বণিকরাজ ইংরাজের সীমাহীন শোষণ**

**ও দুঃশাসনের তীব্র প্রতিবাদ।**

পলাশীর যুদ্ধের পর বাংলা দেশে চলে অরাজকতা। প্রধানদের মধ্যে একতা নাই—সিংহাসন নিয়ে হিংসা, বিদ্বেষ, হানাহানি। চারিদিকে গোলযোগ। হিংসা, অনৈক্যে সকলে শক্তিহীন। শক্তিমান শুধু ইংরাজ।

বাদশারা দূরদৃষ্টির অভাবে ইংরাজদের দল করতে দিয়েছিলেন, দুর্গ গড়বার এবং সৈন্য রাখবার দিয়েছিলেন অনুমতি। সেই ভুলের ফল দেখা দিল এখন। ইংরাজরা হ'ল দেশের সর্বেসর্বা। দেশের লোক কিছু নয়।

বাংলার নবাবরা ইংরাজদের হাতের কাঠের পুতুল।

নবাবদের দুর্দশা দেখে মীরজাফরের দেওয়ান নন্দকুমার ব্যথিত হলেন। সামান্য অবস্থা থেকে কর্মদক্ষতার গুণে তিনি তখন বাংলার কর্ণধার।

নন্দকুমার দেওয়ান ছিলেন মীরজাফরের আমলে ১৭৫৭-৬০ ও ১৭৬৪-৬৫ এবং তৎপুত্র নিজাম উদ্দোলার আমলে ১৭৬৫-৬৬ সাল।

এই শেষোক্ত কালে ক্লাইভ ভারতে প্রত্যাবর্তন করে এবং বাংলার কারিগর ও চাষীদের শোষণ শুরু হয়।

নন্দকুমার দেখলেন, নবাবরা স্বাধীন না হলে এ নির্যাতনের শেষ হবে না।

নবাব তখন মীরজাফরের কিশোর পুত্র নিজাম। মহারাজ নন্দকুমার নবাবের পক্ষে বাদশার সহিত সন্ধি এবং ফরাসি ও মারাঠাদের সাথে সখ্যতা করতে সচেষ্ট হলেন।

ক্লাইভ জানতেন মহারাজ নন্দকুমার কর্মদক্ষ লোক। ক্লাইভ নন্দকুমারের পরামর্শ ছাড়া চলতেন না। এখন তাঁর সন্দেহ হল নন্দকুমার ইংরাজ প্রভুত্ব নষ্ট করতে চান।

তিনি নন্দকুমারকে নজরবন্দী করলেন।

১৭৬৬ সন। নিজামের মৃত্যু হ'ল। নবাব হলেন মণি বেগমের বালক পুত্র সইফউদ্দৌলা।

মণি বেগম কোম্পানির উপর সদয় ছিলেন। কোম্পানির লোকরা তাঁকে মা বলত।

রেজা খাঁ আর সিতার য়কে দিয়ে কোম্পানি রাজস্ব আদায় করাত। তারা ইংরাজের দালাল। নবাব সরকারে মহারাজ নন্দকুমারের প্রতিপত্তি থাকল না। নবাব সরকারে এখন মোড়ল হ'ল ইংরাজ দালালরা।

নন্দকুমারকে খর্ব করে সাগর পারে পাড়ি দিলেন ক্লাইভ।

ক্লাইভের পর লাট ভারলেষ্ট···তারপর কার্টিয়ার। শোষণ, অত্যাচার চলল অব্যাহত।

অত্যাচারিত মানুষ নন্দকুমারের কাছে এসে থেমে যায়। তিনি নির্বাক।

ইংরাজের সর্বনাশা রূপ তাঁর চোখে পড়ল স্পষ্টতম। ইংরাজের

শুভেচ্ছার উপর ছিল তাঁর একদিন ভরসা। এর জন্য তিনি একদিন সিরাজের আজ্ঞা লঙ্ঘন করেন। তখন তিনি ছিলেন হুগলীর ফৌজদার।

ইংরাজরা ফরাসিদের আড্ডা চন্দননগর আক্রমণ করল।

নন্দকুমারের উপর সিরাজের আদেশ ছিল ইংরাজের বিরুদ্ধে ফরাসিদের সাহায্য করবার জন্য কিন্তু তাতে তাঁর মত হয় নি। তিনি ফরাসিদের সহায়তার জন্য নবাবের প্রেরিত সেনানায়ক ছুর্লভরামকে প্রত্যাবর্তন করতে বাধ্য করেন।

নন্দকুমার সিরাজের বিরুদ্ধে কোন ষড়যন্ত্রে যোগদান করেন নি। পলাশীর যুদ্ধের পর তিনি ক্লাইভের অনেক সহায়তা করেন এবং তিনি ছিলেন ক্লাইভের প্রধান পরামর্শদাতা।

এখন নন্দকুমার দেখলেন, এ বন্ধুত্বের কি পরিণাম। মীরকাশিম দেখেছেন একদিন। এখন দেখলেন নন্দকুমার।

মীরকাশিম দেশত্যাগী, নন্দকুমার পদচ্যুত।

মণি বেগমের বালক পুত্র সইফের পর নবাব এখন বব্বু বেগমের বার বছরের ছেলে মবারক। এঁর রাজত্ব কালে এল বণিক-রাজ ইংরাজ নির্যাতনের চূড়ান্ত রূপ—ছিয়াত্তরের মন্বন্তর।

পীড়িত জনসাধারণ হ'ল নন্দকুমারের শরণাপন্ন। স্বনাম খ্যাত গৌরী সেন প্রমুখ পরতুঃখকাতর লোকদের নিয়ে তিনি ছুর্গতদের সেবায় আত্মনিয়োগ করলেন।

দেশে চাল নাই। টাকায় কি হবে আর। চাল সব ইংরাজ বণিক আর রেজা খাঁর হাতে। কালোবাজারে চাল বিক্রি ক'রে মুনাফা করে ইংরাজ বণিক আর তাদের দালালরা।

নন্দকুমার চোখের উপর দেখলেন বিভীষিকা। প্রতিকার? ছুই উপায়—অস্ত্রের সাহায্যে ইংরাজ বিতাড়ন অথবা আবেদন নিবেদন।

সশস্ত্র বিদ্রোহের ক্ষেত্র বাংলায় ছিল সেদিন। অধিকারচ্যুত

জমিদার, জায়গীরহারা দেশী সিপাই। অন্নহারা কারিগর। শোষিত চাষী। দুর্ভিক্ষে সর্বহারা বাঙালী। এদের সংগঠিত করতে পারলে সেইদিন হ'ত বাংলার মাটিতে ইংরাজ রাজত্বের কবর।

নন্দকুমার সেদিক দিয়ে আনাড়ি। সামরিক প্রতিভা ছিল না তাঁর। তাঁর পক্ষে খোলা ছিল আবেদন নিবেদনের পথ।

বাংলার দুর্ভিক্ষের মর্মস্পর্শী বিবরণ আর তার কারণ যে ইংরাজ বণিকদের সীমাহীন শোষণ, দুর্নীতি আর নির্যাতন এ কথা বিলাতের সাহেবদের কানে দিবার জন্য নন্দকুমার লণ্ডনে রাখলেন নিজের একজন প্রতিনিধি।

বাংলার দুর্ভিক্ষের কথা বিলাতে সবিস্তারে প্রচারিত হ'ল। বিলাতে ছড়িয়ে পড়ল কোম্পানির কর্মচারীদের নির্মম শোষণের কথা। কলঙ্কের হাত থেকে নিস্তার পাবার জন্য ক্লাইভ আত্মহত্যা করলেন।

* * *

পার্লামেণ্টে বাঙালীদের জন্য অগ্নিগর্ভ ভাষায় বক্তৃতা দেন মহাত্মা এডমণ্ড বার্ক।

ইংলণ্ডের শাসন কর্তারা নেতাদের কথাও ফেলতে পারেন না, আবার আশু সাম্রাজ্যের আশাও ছাড়তে পারলেন না।

লোক দেখানো মত তাই তাঁরা কলকাতার গবর্ণর বদলি করলেন এবং গবর্ণর করে পাঠালেন ওয়ারেন হেষ্টিংসকে—একজন পাকা ঘুষখোর আর ওস্তাদ শোষক।

কোম্পানির কেরাণি হয়ে ১৭৫০ খৃষ্টাব্দে বাংলায় আসেন হেষ্টিংস। তারপর কাশিমবাজার কুঠির অধ্যক্ষ (১৭৫৩) এবং কলকাতা কাউন্সিলের সদস্য (১৭৫৯) হন।

১৭৬৪-৬৯ সাল পর্যন্ত বিলাতে ছিলেন তিনি। এরপর ভারতে আগমণ এবং মাদ্রাজ কাউন্সিলের সদস্য ( ১৭৬৯ )। তারপর বাংলার গবর্ণর ( ১৭৭১ )।

দুর্ভিক্ষের জন্য দায়ী যারা, তাদের বিচারের ভার পড়ল হেষ্টিংসের উপর।

কাঠগড়ায় উঠল মাত্র দুজন লোক। দুজনই এদেশের লোক—রেজা খাঁ আর সিতাব রায়।

নির্মম শোষণে পটু ইংরাজ সওদাগররা কই?

তারা সাধু।

কাঠগড়ায় রেজা খাঁ আর সিতাব রায়।

বিচারক হেষ্টিংস।

চোরের বিচারক চোর। শুড়ির সাক্ষী মাতাল।

মামলা নিয়ে হেষ্টিংস দেরী করতে লাগলেন।

প্রমাণ সংগ্রহের ভার দিলেন মহারাজ নন্দকুমারের উপর। নন্দকুমার তাড়াতাড়ি যোগাড় করলেন মামলার খুঁটিনাটি।

ক্লাইভ এক চালাক। তার চেয়েও বেশী চালাক হেষ্টিংস। দুপাখী না—এক ঢিলে মারলেন তিন পাখী।

·· মহারাজ নন্দকুমার আন্দোলনের নায়ক। তাঁকে শান্ত করবার জন্য প্রমাণ সংগ্রহের ভার দেওয়া হ'ল তাঁর উপর। উপরন্তু নন্দকুমারের পুত্র গুরুদাস নবাবের দেওয়ানের পদে নিযুক্ত হলেন।

···আসামী রেজা খাঁ আর সিতাব রায়। চোদ্দ মাস পরে প্রমাণাভাবে আসামীদের মুক্তি হ'ল কিন্তু আসামীদের চাকরি গেল।

তা যাক্। ছিয়াত্তরের মন্বন্তরের অবসরে তাদের চোদ্দপুরুষের উদরান্নের ব্যবস্থা হয়েছে।

···কোম্পানী চোর কিন্তু বিচারক এবং সুযোগসন্ধানী।

এই সুযোগে হেষ্টিংস সুবাদারের পদ তুলে নিজের হাতে নিলেন

রাজস্ব আদায়ের ভার এবং কোম্পানির মা মণি বেগমকে করলেন -ববব্ বেগমের কিশোর পুত্র নবাব মবারকের অভিভাবিকা।

* * *

মহারাজ নন্দকুমার আদর্শবাদী লোক। কোম্পানি আর কর্মচারীদের দুর্নীতি দূর করাই হ'ল তাঁর ব্রত।

১৭৭৩ সাল।

মহারাজ নন্দকুমারের আন্দোলনের ফলে কোম্পানি আর কর্মচারীদের দুর্নীতি দূর করার জন্য পার্লামেন্টের প্রধান মন্ত্রী নর্থ রেগুলেটিং অ্যাক্ট নামে তৈরি করলেন এক আইন।

এই আইনে হেষ্টিংস হলেন বাংলার লাট এবং ভারতের বড় লাট। নর্থের আইনে বড়লাটের পদ হ'ল নূতন সৃষ্ট। আশু সাম্রাজ্য লাভের সম্ভাবনা ইংরাজ রাজনীতিজ্ঞদের মনে নিচ্ছে রূপ। এই বড়লাটের কাউন্সিলে চারজক সদস্য নিযুক্ত হলেন।

কোম্পানি আর কোম্পানির কর্মচারীদের সাথে দেশীয় লোকদের বিবাদ মিটাবার জন্য তৈরী হ'ল সুপ্রিমকোর্ট। ইলাইজা ইম্পে প্রধান জজ। আরও তিনজন পিউনি জজ।

নন্দকুমারের আন্দোলনে কোম্পানির চারিদিকে বদনাম রটে। তা দূর করবার জন্য নর্থের এই আইন। উপর থেকে দেখতে ভালো। ভিতরে সব ফাঁপা। সুপ্রিম কোর্ট, কাউন্সিল কিছুই নয়—সবই হেষ্টিংস।

উপরে সভ্য শাসনের ব্যবস্থা, ভিতরে কিন্তু দুর্নীতি আর দুঃশাসনের মহিমা। কোর্ট আর কাউন্সিল দুর্নীতিপরায়নদের আড্ডা আর হেষ্টিংস তার সর্বেসর্বা।···

কোনও একটা জাতির সকলে খারাপ হয় না। ইংরাজদের

মধ্যেও ছিল ভাল লোক। সুপ্রিমকোর্টের একজন জজ আর কাউন্সিলের একজন সদস্য ছিলেন সৎলোক। হেষ্টিংসের উপর তাঁরা ছিলেন অপ্রসন্ন, কারণ হেষ্টিংস ঘুষ খান, অর্থ আত্মসাৎ করেন আর শোষণ করেন।

১৭৭৫ সালের ১১ই মার্চ। নন্দকুমার হেষ্টিংসের কুকার্য বিবৃত করে কাউন্সিলের সৎ সদস্য ফ্রান্সিসকে পত্র দিলেন!

হেষ্টিংস ক্রুদ্ধ হলেন মহারাজ নন্দকুমারের উপর। হেষ্টিংসের বিরুদ্ধে ষড়যন্ত্র করার অভিযোগ দায়ের হ'ল সুপ্রিম কোর্টে মহারাজ নন্দকুমারের নামে। এ মামলা ভাল দাঁড়াল না।

৬ই মে, ১৭৭৫।

মহারাজ নন্দকুমারের বাড়ি ঘেরাও করল কোম্পানির সিপাই। বন্দী অবস্থায় নন্দকুমার কারাগারে নীত হলেন।

নিষ্ঠাবান, ধার্মিক, পরদুঃখকাতর নন্দকুমার অপরাধী? সারা কলকাতা হতবাক্।

হেষ্টিংসের কুঠি হ'ল ষড়যন্ত্রের মজলিস। ইংরাজদের হিন্দু মুসলমান দালাল আর হেষ্টিংসে চলল সলা-পরামর্শ।

কাউন্সিলের অধিকাংশ সদস্য এবং সুপ্রিমকোর্টের অধিকাংশ জজ এই ষড়যন্ত্রে যোগ দিলেন।

মিথ্যা মামলা তৈরি হ'ল নন্দকুমারের বিরুদ্ধে। সাক্ষীদের রিহার্সাল চলল।

নন্দকুমারের নামে দলিল জাল করার মামলা উঠল।

মামলা দায়ের করল হেষ্টিংসের পরামর্শে মোহনপ্রসাদ—মৃত বোলাকি দাসের অছি গঙ্গাবিষ্ণু ও হিঙ্গুলালের এটর্নি।

মামলার বিষয়ঃ—

একসময় নন্দকুমার বোলাকি দাসের দোকানে কিছু অলঙ্কার

জমা রাখেন কিন্তু পরে খোয়া যায়। বোলাকি তার মূল্য বাবদ নন্দকুমারকে লিখে দেন ৪৮০২১ টাকার তমস্থক। বোলাকির মৃত্যুর পর তার নির্দেশ মত কোম্পানির খত বিক্রি করে তমস্থকের টাকা নন্দকুমার উশুল করেন এবং ছিয়াত্তরের মন্বন্তরের সময় দুর্গতদের অন্নসংগ্রহের জন্য ব্যয় করেন।

তমস্থকের সাক্ষী হিসাবে আবদ কামালউদ্দিন নামক এক ব্যক্তির ছিল মোহরের ছাপ এবং নাম ছিল আবদ কামালউদ্দিন। মোহনপ্রসাদ কামালউদ্দিন খাঁ নামক এক ব্যক্তিকে সাক্ষী হিসাবে হাজির করে বলল— তমশুক্ জাল।

তমশুকে সাক্ষী ছিল আবদ কামালউদ্দিন কিন্তু সুপ্রিমকোর্টে যে সাক্ষী এল তার নাম কামালউদ্দিন খাঁ।

নামের ক্রটি সম্পর্কে সাক্ষী উত্তর দিল—বর্তমানে ভদ্র হওয়ায় আবদ কামালউদ্দিন নামে ব্যবহার না করে কামালউদ্দিন খাঁ নাম ব্যবহার করি।

এ আসল লোক নয়। সাজানো লোক। নাম বদলের যুক্তিও দুর্বল। তবুও এই সাক্ষীর সাক্ষ্য গ্রহণ করা হ'ল।

সে বলল—মহারাজ নন্দকুমার যখন মীরজাফরের দেওয়ান তখন আমি তমস্থকে যে মোহরের ছাপ তা কোন কার্যবশতঃ নবাব সরকারে পাঠাই। মহারাজ নন্দকুমার তা ফেরত দেন না। বোলাকি দাসের কোম্পানির টাকা মারবার জন্য তিনি তমস্থকে ঐ মোহর ব্যবহার করেছেন।

এই মিথ্যা এবং ক্রটিপূর্ণ সাক্ষ্যের সূত্রে নন্দকুমার দোষী সাব্যস্ত হলেন। কারণ জজরা হেষ্টিংসের হাতের লোক—প্রধান জজ ইলাইজা ইম্পে ত বটেই।

জালিয়াতির অপরাধে নন্দকুমারের হ'ল ফাঁসির হুকুম। বিচার নয়···খুন।

পার্লামেণ্টে অগ্নিগর্ভ ভাষায় বার্ক এই বিচারের তীব্র প্রতিবাদ করলেন।

পার্লামেণ্টে মহারাজ নন্দকুমারের ফাঁসি স্থগিত রাখবার প্রস্তাব পাশ হ'ল কিন্তু তার আগেই শয়তান হেষ্টিংসের গোপন ব্যবস্থায় নন্দকুমারের ফাঁসি হয়।

৫ই আগষ্ট ১৭৭৫। মহারাজ নন্দকুমারের ফাঁসি হয়।

আঁৎকে উঠল সারা কলকাতা। কলকাতার কোন বাড়িতে সেদিন উনুন জ্বলল না।

ব্রহ্মহত্যায় কলকাতা কলুষিত। ফাঁসির দিন কলকাতার লোকরা গঙ্গার ওপারে গিয়ে অন্নগ্রহণ করল। কলুষিত কলকাতায় ফিরল না বহুলোক। ইংরাজের কূটনীতির বীভৎসতা অঘোর ঘুমের মধ্যে বাঙালীর চোখে ভেসে উঠল আচমকা।

ফাঁসির কাঠে ঝুললেন সেদিন প্রথম বাঙালী—মহারাজ নন্দকুমার।

॥ ছয় ॥

## *সন্ন্যাসী বিদ্রোহ* ( ১৭৭১—৭৫ )

**সশস্ত্র বিপ্লবের সূচনা।**

নিয়মতান্ত্রিক আন্দোলনের ভিতর দিয়ে মহারাজ নন্দকুমার যখন কোম্পানির শোষণ ও দুর্নীতি বন্ধ করবার চেষ্টা করছিলেন তখন সারা উত্তরবঙ্গে জেগে উঠেছিল এক সশস্ত্র বিপ্লবের ঢেউ।

ইহাই সন্ন্যাসী-বিদ্রোহ ( ১৭৭১-৭৫ )।

ছিয়াত্তরের মন্বন্তরের মধ্যে এই সশস্ত্র বিপ্লবের সূচনা হয়।

সন্ন্যাসী-বিদ্রোহের আগেই উত্তরবঙ্গে বিপ্লবের বীজ উপ্ত হয়। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির ইজারাদার দেবী সিংহের অত্যাচারে বিপ্লবের সৃষ্টি হয়।

দেবী সিংহ হেষ্টিংস সাহেব ও সরকারী কর্মচারী গঙ্গা গোবিন্দ সিংহের আজ্ঞাবহ।

সময় মত খাজনা দিতে না পারলে দেবী সিংহের হাতে কারও নিস্তার ছিল না। দেবী সিংহের অত্যাচারে উত্তরবঙ্গের কৃষকরা বিদ্রোহী হয় ( ১৭৬৫ )।

কোম্পানীর শাসনের বিরুদ্ধে বিদ্রোহী কৃষকগণের নেত্রীস্থানীয়া ছিলেন দেবী চৌধুরাণী নাম্নী একজন বীর নারী। তাঁর গুরু ছিলেন ভবানী পাঠক। শোষকের অর্থ লুণ্ঠন করে সেই ধন দরিদ্রকে বিতরণ করা ও অনাথ দুর্বলকে রক্ষা করাই ছিল তাঁদের কাম্য।

লেফটেন্যান্ট ব্রেনান সাহেব দেবী চৌধুরাণীকে ধরবার জন্য সচেষ্ট হন কিন্তু তাঁর অভিযান ব্যর্থ হয়।

দেবী চৌধুরাণীর কাহিনী নিয়ে বঙ্কিমচন্দ্র রচনা করেন তাঁর সুবিখ্যাত উপন্যাস 'দেবী চৌধুরাণী।'

উত্তরবঙ্গের এই কৃষক বিদ্রোহের ( ১৭৬৫ ) উর্বর ক্ষেত্রে সৃষ্ট হয় সন্ন্যাসী-বিদ্রোহ ছিয়াত্তরের মন্বন্তরের সময়।

অধিকার চ্যুত জমিদার, জায়গিরহারা দেশী সিপাই, অন্নহারা কারিগর। শোষিত চাষী। দুর্ভিক্ষে সর্বহারা বাঙালী। উত্তরবঙ্গের সন্ন্যাসী বিদ্রোহের পতাকা তলে এরা সকলে এসে জুটল সেদিন।

বিদ্রোহীরা সাধারণ মানুষ। এরা থাকত সন্ন্যাসীর বেশে··· সন্ন্যাসীর মতন। তাই এই বিদ্রোহকে বলা হয় সন্ন্যাসী-বিদ্রোহ। তাদের পালন করতে হত কঠোর ব্রত। উপাস্যা দেবী তাদের জননী জন্মভূমি।

নবাব আর কোম্পানির শাসন শেষ করে মাতৃভূমির মুক্তি সাধন তাদের ধর্ম—সন্তান ধর্ম।

রাজসরকার থেকে কলকাতায় যত খাজনা ও ধান যেত সন্ন্যাসীরা তা লুটে নিত পথিমধ্যে ? মন্বন্তরের দুর্গত মানুষদের মধ্যে তারা তা বিতরণ করত। অর্থসংগ্রহ করত তারা অস্ত্র তৈরীর জন্য আর সন্তান পোষণের জন্য—তাদের লক্ষ্য স্বাধীন ভারত।

সন্তান সৈন্যদের হাতে থাকত লাঠি, সড়কি বা দু চারটে বন্দুক। তারা করত শিবাজির মত গরিলা যুদ্ধ। কোম্পানির সিপাইরা যেদিকে থাকত না তারা সেইদিকে অভিযান করে লুটে নিত কোম্পানির রসদ কিন্তু যেই সিপাইদের আসবার খবর পেত অমনি নিরাপদ স্থানে পালিয়ে যেত তারা। কোম্পানির লোকরা তাদের কোন পাত্তা পেত না।

জনসাধারণ সন্তানদের এত ভালবাসত যে তাদের কোন খবর কিছুতেই তারা কোম্পানির লোকদের কাছে প্রকাশ করত না।

